ভবানীপ্রসাদ রাঢ়ীয় শ্রেণীভুক্ত হয়েন। ঢাকা জেলার রোয়াইলের রাঢ়ী শ্রেণীর ব্রাহ্মণ জমিদারেরা অদ্যাপি রোয়াইলের কাশ্যপ বলিয়া খ্যাত। রাজা দেবীদাসের দুই পুত্র কাশী রায় ও কেশব রায় মুসলমান ধর্ম গ্রহণ করিয়া রক্ষা পান। বাদশাহ তাঁহাদিগকে ছাতকের সন্নিকটে লাখেরাজ প্রদান করেন। অদ্যাপি লাখেরাজপুর নামক গ্রাম ইঁহাদের বংশধরগণ ভোগ করিতেছেন। আমিনপুরের ও এলাচিপুরের মিঞারা উক্ত দুই ভ্রাতার সন্তান।

দেবীদাসের অপর তিন পুত্র চণ্ডীদাস, কালিদাস ও নরোত্তম ভোলা নাপিতের আশ্রয় গ্রহণ করিয়া জীবন রক্ষা করেন। ইঁহারা সাবালক হইয়া পুরনায় পৈতৃক জমিদারি উদ্ধার করেন। কালীদাস অত্যন্ত দুর্দান্ত হইয়াছিলেন। তিনি রাজা উপাধি গ্রহণ করিয়া সর্বদা প্রজাপীড়ন ও দেশ মধ্যে উপদ্রব করিতেন। এমন কি সময় সময় জাহাঙ্গীর নগর হইতে গৌড় নবাবের খাজনা যাওয়ার সময় পথে উহা লুণ্ঠন করিতেন। এইরূপ লুণ্ঠনের কথা নবাবের কর্ণগোচর হইলে, রাজা কালিদাস অষ্টাদশ পুত্র সহ নিহত হয়েন। কেবলমাত্র লখাই ফৌজদার নামক পুত্র ভৃত্যের বেশে পলায়ন করিয়া দেশে ফিরিয়া আসেন। তাঁহার সন্তানগণ কাশীনাথপুর, খেতুপাড়া, পাকুড়িয়া, শঙ্কর পাশায় রায় ও বালিয়াকান্দির চৌধুরী বলিয়া পরিচিত।

**ভীম কালিহাই রাজা দেবীদাসের বংশ**




বিশ্বনাথ রায়
রাম জীবন
কৃষ্ণজীবন
রামচন্দ্র
রামহরি
আনন্দরাম
গঙ্গাধর
রামকৃষ্ণ
দেবীপ্রসাদ
রামসুন্দর
রামতনু
কালীসুন্দর
হরসুন্দর
দুর্গাসুন্দর
সুরেশচন্দ্র
আশুতোষ
তারাসুন্দর
কুমুদনাথ
অতুল
মতিলাল
সুধীবচন্দ্র
আত্মারাম রায়
কবিরাম
বাসুদেব
চন্দ্রনারায়ণ
দর্পনারায়ণ
রামশঙ্কর
প্রেমনারায়ণ
নরনারায়ণ
শীতলনারায়ণ
অনুপ
শম্ভু
জয়
রামনিধি
রামানন্দ
কালীপ্রসাদ
কালীভৈরব
ভূমনারায়ণ
ঈশ্বরচন্দ্র
রাজেন্দ্রনারায়ণ
যাদবচন্দ্র
পূর্ণচন্দ্র
সতীশচন্দ্র
বামেন্দ্রনারায়ণ
বঙ্কিম
রমেশ
কিরণ
ক্ষিতীশ
দ্বিজেশ
উমেশ
যোগেশচন্দ্র
রূপেন্দ্রনারায়ণ
অরুণচন্দ্র
সত্যেন্দ্র
জীতেন্দ্র
বিনয়েন্দ্র
নীরেন্দ্র
হিতেন্দ্র নারায়ণ
হীরেন্দ্র
নিত্যেন্দ্র

কালিদাসের ভ্রাতা নরোত্তমের বংশধরগণ সাকুলা, সারাজিয়া, বেলতৈল, দৌলতপুর ও এলাসিনের রায় নামে খ্যাত। কালিদাসের জ্যৈষ্ঠ ভ্রাতা চণ্ডীদাসের প্রথম পুত্র বৃহস্পতি। তাঁহার সন্তানেরা করঞ্জার ব্রহ্মচারী। তাঁহার তৃতীয় পুত্র মধু হাজরার বংশধরগণ কারিকোলার মৌলিক। তাঁহার চতুর্থ পুত্র শঙ্করের বংশধরগণ ভারেঙ্গার চৌধুরী। তাঁহার কনিষ্ঠ পুত্র শূলপাণির দুই পৌত্র ঠাকুর আনন্দ পাঁজা ও শ্রীমন্ত তলাপাত্র। শ্রীমন্তের সন্তানেরা ধোপাঘাটার ভট্টাচার্য। এই বংশের গৌরীকান্ত ভট্টাচার্য রঙ্গপুরের জজ পণ্ডিত ছিলেন। রাজা রামমোহন রায়ের সহিত তাঁহার শাস্ত্র বিচার হইয়াছিল।

## ইটাকুমারী-নিবাসী ঠাকুর কালিদাসের বংশ

রঙ্গপুর জেলাস্থ ইটাকুমারীর ঠাকুর কালিদাসের বংশে বহু পণ্ডিত ব্যক্তি জন্মগ্রহণ করিয়া বারেন্দ্র ব্রাহ্মণকুলকে উজ্জ্বল করিয়াছেন। বাৎস্যগোত্রীয় ধরাধরের অষ্টাদশ অধস্তন পুরুষ ঠাকুর কালিদাস। তিনি ঠাকুর কুশলী বা রাজা দেবীদাসের পুত্র। রাজা দেবীদাস কৌলীন্য হারাইয়া কাপ হয়েন। কালিদাসের দুই পুত্র নাতাই ও দাসাই ফৌজদারের পদ পাইয়াছিলেন। তাঁহাদের পঞ্চম অধস্তন পুরুষ মহামহোপাধ্যায় ঠাকুর রামকৃষ্ণ উদীচ্য ভট্টাচার্য। রাজারায় কর্তৃক আহূত হইয়া রামকৃষ্ণ রঙ্গপুর জেলার ইটাকুমারী গ্রামে আসিয়া বাস করেন। রামকৃষ্ণ 'উদীচ্য ভট্টাচার্য' নামে বঙ্গদেশের সর্বত্র প্রসিদ্ধ। প্রবাদ আছে যে রামকৃষ্ণের সম্মুখে সহসা একদিন সরস্বতী দেবীর আবির্ভাব হয়। রামকৃষ্ণ তৎক্ষণাৎ আর্যাচ্ছন্দে স্বরচিত শ্লোকপঞ্চকে সরস্বতীকে স্তব করেন। দেবী তাঁহার স্তবে সন্তুষ্ট হইয়া তাঁহাকে সর্বশাস্ত্রে পাণ্ডিত্য ও অতুলনীয় কবিত্ব শক্তি প্রদান করেন এবং গ্রন্থকাররূপে যশ অর্জন করিবার বর দেন। তিনি আরও বলেন যে রামকৃষ্ণ হইতে সপ্তম পুরুষ পর্যন্ত এই বংশের লোকেরা স্বাভাবিক কবিত্ব-সম্পন্ন হইবেন। এই প্রবাদ নবদ্বীপের বৃদ্ধ পণ্ডিতেরা এখনও বলিয়া থাকেন। রামকৃষ্ণ ভট্টাচার্য রঘুনন্দন ভট্টাচার্যের ন্যায় 'শুদ্ধিকৌমুদী' প্রভৃতি অনেকগুলি স্মৃতিশাস্ত্রের সিদ্ধান্তগ্রন্থ এবং পূর্বমীমাংসা দর্শনের 'অধিকরণ কৌমুদী' নামক প্রকরণ গ্রন্থ রচনা করিয়াছিলেন। রঘুনন্দন ভট্টাচার্য যে যে বিষয়ের মীমাংসা করেন নাই ও যে যে বিষয়ে হস্তক্ষেপ করেন নাই, মহামহোপাধ্যায় উদীচ্য ভট্টাচার্য সেই সকল বিষয়ের অবতারণা করিয়া মীমাংসা করিয়াছেন। তিনি মীমাংসা দর্শনের অবলম্বিত যুক্তি প্রদর্শন করিয়া রঘুনন্দন ভট্টাচার্যের কোন কোন সিদ্ধান্তের খণ্ডনও করিয়াছেন। উদীচ্য ভট্টাচার্যের প্রদর্শিত অনেক ব্যবস্থা রঙ্গপুর অঞ্চলে প্রচলিত আছে। তৎকৃত 'অধিকরণকৌমুদীর অধ্যয়ন ও অধ্যাপনা নবদ্বীপ প্রভৃতি স্থানে অদ্যাপি হইয়া থাকে। রামকৃষ্ণের তিন পুত্র-- রুদ্রেশ্বর, রত্নেশ্বর ও ভুবনেশ্বর; কনিষ্ঠ ভুবনেশ্বরের বংশই পাণ্ডিত্য প্রতিভায় সমধিক উজ্জ্বল। ভুবনেশ্বরের জ্যেষ্ঠ পুত্র দেবেশ্বর খ্যাতিমান পণ্ডিত ছিলেন। জরাগ্রস্ত হইয়াও কাকিনার রাজা তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আসিয়াছিলেন। কাকিনার রাজা তাঁহাকে বিস্তর ভূসম্পত্তি দান করেন। দেবেশ্বর প্রথমে তাহা গ্রহণ করেন। কিন্তু পরে তিনি দেখিলেন যে সম্পত্তি ব্যবস্থা করিতে যাইয়া তাঁহার অধ্যয়ন অধ্যাপনা ও ধ্যান ধারণার বিঘ্ন হয়। তাই তিনি সম্পত্তি ত্যাগ করিয়া মাত্র চারি টাকা মাসিক বৃত্তিতে সন্তুষ্ট রহেন। তিনি স্মার্ত রঘুনন্দন কৃত 'শুদ্ধিকৌমুদী' ও উদীচ্য ভট্টাচার্য কৃত উক্ত নামের অপর একখানি গ্রন্থের সংক্ষিপ্তসার প্রণয়ন করেন। ইহাতে ছাত্রদের অধ্যয়নের বিশেষ সুবিধা

হয়। অনেক ধনী ব্যক্তি তাঁহাকে বৃত্তি প্রদান করিয়াছিলেন। তাঁহার বংশধরেরা অদ্যাপি সেই বৃত্তি ভোগ করিতেছেন।

দেবেশ্বরের জ্যেষ্ঠপুত্র লোকেশ্বরও পিতার ন্যায় পাণ্ডিত্যসম্পন্ন ছিলেন। তিনি রানি অন্নপূর্ণার সহিত পুরী যাত্রা করিয়াছিলেন। তিনি জগন্নাথক্ষেত্রে মহাপ্রসাদ গ্রহণ করিতে যখন দ্বিধাবোধ করিতেছিলেন, তখন ভূতলে একখানি গ্রন্থ প্রাপ্ত হয়েন। তাহা পাঠ করিয়া মহাপ্রসাদ গ্রহণ সম্বন্ধে তাঁহার সমস্ত সংশয় দূরীভূত হয়। এই গ্রন্থের নাম জানা যায় নাই।

দেবেশ্বরের কনিষ্ঠ পুত্রের নাম গঙ্গেশ্বর। তিনি সঙ্গীতবিদ্যায় পারদর্শী ছিলেন। তাঁহার প্রপৌত্র রামকান্ত ন্যায়শাস্ত্রে সুপণ্ডিত ছিলেন। রামকান্তের দ্বিতীয় পৌত্র ঈশ্বরকান্ত পাণ্ডিত্য প্রতিভায় সকলের আদরণীয় হইয়াছিলেন। তৎকৃত 'কাতন্ত্রকারিকা' কাতন্ত্রব্যাকরণের ব্যাখ্যা স্বরূপ। 'কাতন্ত্রকারিকা' অধুনা 'আশুবোধব্যাকরণ' নামে পরিচিত।

দেবেশ্বরের কনিষ্ঠ ভ্রাতা কৃষ্ণেশ্বর মাঘের 'শিশু পাল' বধের একটি টীকা লিখিয়া যশস্বী হইয়াছেন। ঐ টীকা ছাত্রগণের উপকার সাধন করিয়াছে।

মহামহোপাধ্যায় উদীচ্য ভট্টাচার্যের প্রপৌত্র হরিনারায়ণ সিদ্ধান্তের পুত্র আনন্দেশ্বর ভট্টাচার্য। আনন্দেশ্বরের পুত্র মহামহোপাধ্যায় পণ্ডিতরাজ যাদবেশ্বর তর্করত্নের নাম কেবলমাত্র বঙ্গদেশে নহে ভারতবর্ষের সর্বত্র সুপরিচিত। তাঁহার রচিত বহু গ্রন্থ আছে। তিনি একাধারে কবি, পণ্ডিত ও সমাজসংস্কারক ছিলেন। কাশীধামে তিনি দেহত্যাগ করিয়াছেন। তাঁহার পুত্র শ্রীযুক্ত বৃন্দাবনচন্দ্র ভট্টাচার্য এম-এ, বেনারস হিন্দু বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ও 'সারনাথের ইতিহাস' প্রভৃতি গ্রন্থরচয়িতা।

উদীচ্য ভট্টাচার্যে রামকৃষ্ণের প্রপৌত্র রামশঙ্কর বিদ্যামণি, তাঁহার দুই পুত্র-ভবানীশঙ্কর ভট্টাচার্য এবং মহাকবি ও নৈয়ায়িক কেশবেশ্বর তর্কপঞ্চানন। কেশবেশ্বরের পুত্র রাজশাহীর প্রসিদ্ধ উকিল মহেশ্বর ভট্টাচার্য; তাঁহার চারি পুত্র ও চারি কন্যা। পুত্রগণের নাম--শৈলেশ্বর, যোগেশ্বর, যতীশ্বর ও অতুলেশ্বর।

উদীচ্য ভট্টাচার্যের প্রপৌত্র ইন্দ্রেশ্বর চূড়ামণি। চূড়ামণির পুত্র--ধনেশ্বর, জ্ঞানেশ্বর, হারাধন ও হরকান্ত বিদ্যাভূষণ। হরকান্ত বিদ্যাভূষণের পুত্র--দুর্গাকান্ত, কালীকান্ত ও মাধবেশ্বর, মাধবেশ্বরের পুত্র রজনীশ্বর। বিদ্যাভূষণের ভাগিনেয় হইতেছেন সুপ্রসিদ্ধ অধ্যাপক। রামানন্দ পঞ্চানন ও বিখ্যাত নৈয়ায়িক রুদ্রমঙ্গল ন্যায়ালঙ্কার। বিদ্যাভূষণের দৌহিত্র খ্যাতনামা দার্শনিক রাজেন্দ্রনারায়ণ শাস্ত্ররত্ন।

উদীচ্য ভট্টাচার্য রামকৃষ্ণের বৃদ্ধপ্রপৌত্র ক্ষিতীশ্বর ভট্টাচার্যের পাঁচ পুত্র--দুর্গেশ্বর বিদ্যাবাগীশ, রূপেশ্বর, তারিণীশ্বর, গৌরীশ্বর ও মহাকবি শ্রীশ্বর বিদ্যালঙ্কার। শ্রীশ্বরের পুত্র গোপালেশ্বর এবং নানা গ্রন্থ রচয়িতা পণ্ডিতবর কোকিলেশ্বর বিদ্যাভূষণ কাব্যতীর্থ এম-এ। কোলিলেশ্বরের পুত্র ব্রহ্মেশ্বর ও মানেশ্বর।

# চতুর্দশ অধ্যায়

## ভরদ্বাজগোত্র উচ্ছরাখ গাঞি—সুসঙ্গ রাজবংশ

ময়মনসিংহ জেলার উত্তর প্রান্তে গারো পাহাড়ের পাদদেশে সুসঙ্গ রাজ্য অবস্থিত। খৃস্টীয় ত্রয়োদশ শতাব্দীর শেষভাগ হইতে ষোড়শ শতাব্দীর শেষভাগ পর্যন্ত সুসঙ্গ-রাজবংশ স্বাধীন ও প্রতাপশালী ছিলেন। স্বাধীনতা বিনষ্ট হইবার পরও ইঁহারা বঙ্গের সামাজিক ও রাজনীতিক ইতিহাসের উপর অসামান্য প্রভাব বিস্তার করিয়াছেন। সুসঙ্গ রাজবংশের ইতিহাস বাঙ্গলার ইতিহাসের একাংশ বলিয়া গৃহীত হইতে পারে।

খৃস্টীয় ত্রয়োদশ শতাব্দীর শেষভাগে (৬৮৬ বঙ্গাব্দে) সোমেশ্বর পাঠক নামক ভরদ্বাজগোত্রীয় জনৈক ব্রাহ্মণ, কামাখ্যাদি তীর্থ দর্শন করিয়া পার্বতীয় পথে ফিরিবার সময় সুসঙ্গর উত্তরবর্তী গারো পর্বতের নিকট আসিয়া বিশ্রাম করেন। তিনি যে শিলাখণ্ডদ্বয়ের উপর বিশ্রাম করিয়াছিলেন, তাহা অদ্যাপি 'দেওশিলা' নামে পূজিত হইতেছে। তিনি স্থানীয় ধীবরগণের অনুরোধে অত্যাচারী গারো সর্দার বাইসা গারোকে পরাজিত করেন। তিনি বাইসা গারোর অধিকৃত স্থানগুলি নিজের শাসনে আনিয়া তাহাকে মাত্র বাণাঝুড়ি ও মান্দোগাড়া নামক দুইখানি গ্রাম প্রদান করেন। এইরূপে সোমেশ্বর পাঠক সুসঙ্গ রাজ্যের ভিত্তি স্থাপন করিয়া স্বদেশ হইতে আত্মীয়স্বজন ও সুশিক্ষিত অনুচরবর্গকে আনয়ন করেন। তাহাদের সহায়তায় পার্শ্ববর্তী জোয়ারদারগণের জোতগুলি অধিকার করেন। তদ্ব্যতীত হো সেন-প্রতাপ পরগনা ও নাস্তিং পুঞ্জির রাজার সহিত সন্ধিসূত্রে নংমিন্, নাংলু , নংসুপ্য ও রংচু নামক গ্রামগুলি লাভ করেন। তিনি নিকটবর্তী নদীর গতি ফিরাইয়া নিজ রাজধানীর পার্শ্ব দিয়া উহা প্রবাহিত করান এবং নিজ নামানুসারে তাহার নাম সোমেশ্বরী নদী রাখেন। তাঁহার পূজিত শালগ্রাম আজও সুসঙ্গ রাজবংশে অর্চিত হইতেছেন। সোমেশ্বর পাঠক অশোককুঞ্জস্থিত কয়েকজন সাধুর উপদেশে রাজ্য স্থাপন করিয়াছিলেন বলিয়া স্বরাজ্যের নাম সুসঙ্গ রাখেন। তিনি ৭১৪ বঙ্গাব্দে একমাত্র পুত্র বুদ্ধিমন্ত পাঠককে বর্তমান রাখিয়া পরলোকে গমন করেন।

বুদ্ধিমন্ত বুদ্ধিমান ও সুচতুর ছিলেন। পিতার জীবিতকালে তিনি নবাব নাসির উদ্দীনের সৌহার্দ্য লাভ করিতে পারিয়াছিলেন। নবাব তাঁহাকে বুদ্ধিমন্ত খাঁ উপাধি প্রদান করেন। তিনি রাজা হইয়া সুসঙ্গের চতুর্দিকের দস্যু তস্করাদি দমন করেন। তিনি জোয়ারদারগণকে পুনরায় পরাজিত করেন এবং ৭১৯ বঙ্গাব্দে বড়েবাড়ি ও ৭২০ বঙ্গাব্দে শ্রীহট্টের বংশীকুণ্ডা পরগনা দখল করেন। তিনি উচ্চকুল ব্রাহ্মণদের মধ্যে নিজ কন্যাকে বিবাহ দিতে ইচ্ছুক হইয়া নবাব নাসির উদ্দীন্‌কে সুপাত্র প্রেরণ করিতে অনুরোধ করেন। নবাব শ্রীনিবাস মৈত্র নামক জনৈক বারেন্দ্র ব্রাহ্মণ সন্তানকে পাঠাইয়া দেন। বুদ্ধিমন্ত তাঁহার সহিত প্রথমা কন্যাকে বিবাহ দিয়া নিজ রাজ্যে প্রভূত সম্পত্তি দিয়া তাঁহাকে বাস করান। সেই সময় হইতে সুসঙ্গ রাজপরিবারের কন্যাগণের বারেন্দ্র কুলীন ব্রাহ্মণের সহিত বিবাহ দেওয়ার প্রথা প্রচলিত হয়। বুদ্ধিমন্ত প্রথমে সুসঙ্গে হস্তীখেদা বা হাতী ধরার প্রথা প্রবর্তন করেন।

বুদ্ধিমন্তের পুত্র কানাই হাজরা, পৌত্র বাসুদেব খাঁ ও প্রপৌত্র জগদানন্দ খাঁর সময়ে বিশেষ উল্লেখযোগ্য কোন ঘটনা হয় নাই। জগদানন্দের জ্যেষ্ঠ পুত্র মল্লিক জানকীনাথ ষোড়শ শতাব্দীর শেষ ভাগে আকবর বাদশাহের রাজত্বকালে পিতৃসিংহাসন অধিকার করেন। তাহিরপুরের রাজা কংসনারায়ণের পুত্র ইন্দ্রজিতের সহিত তিনি নিজ কন্যার বিবাহ দেন। এই সামাজিক বন্ধনে তিনি 'উদয়াচল' খ্যাতি লাভ করেন। বারেন্দ্র কুলীন ব্রাহ্মণদের মধ্যে যে আটটি পটী আছে তাহার প্রত্যেকের সঙ্গেই সুসঙ্গ রাজকন্যাদের বিবাহ হইতে পারে এই নিয়ম করিয়া তিনি 'সর্বদ্বারিক' খ্যাতি লাভ করেন। এখনও সুসঙ্গ রাজপরিবারের সামাজিক নায়কত্ব খ্যাতি আছে।

জানকীনাথের মৃত্যুর পর রঘনাথ রাজপদে আরূঢ় হয়েন। তিনি অত্যন্ত বলশালী ও বুদ্ধিমান ছিলেন। তাঁহার বুদ্ধিমত্তা ও বলবত্তার অনেক গল্প প্রচলিত আছে। একবার বওলার জোয়ারদার রঘুনাথকে হত্যা করিবার অভিপ্রায়ে তাঁহার কন্যার সহিত রঘুনাথের বিবাহ দেন। বিবাহের রাত্রে রঘুনাথ বাসরঘরে তাঁহার পত্নীর মুখে এই গুপ্ত ষড়যন্ত্র কথা জানিতে পারিয়া নবপরিণীতা বধূকে পিঠে করিয়া শত্রুবেষ্টিত গৃহ হইতে অবলীলাক্রমে চলিয়া আসেন। এই ঘটনার পর হইতে সুসঙ্গ রাজকুমারগণের বিবাহের সময় অস্ত্রশস্ত্রে সজ্জিত হইয়া যাইবার প্রথা হইয়াছে। রঘুনাথের বিরুদ্ধে বওলার জোয়ারদারগণ, জঙ্গলবাড়ির দেওয়ান সাহেব, চাঁদ রায়, কেদার রায় প্রভৃতি ষড়যন্ত্র করেন। এই সকল প্রবল শত্রুর হাত হইতে রক্ষা পাওয়ার অন্য কোন উপায় না দেখিয়া রঘুনাথ মান সিংহের সহায়তায় জাহাঙ্গীর বাদশাহের শরণাপন্ন হয়েন। এই সময় হইতেই সুসঙ্গ রাজবংশের স্বাধীনতা বিলুপ্ত হয়। রঘুনাথ চাঁদ রায় ও কেদার রায়কে মানসিংহের নিকট ধরাইয়া দেন ও চাঁদ রায়ের গৃহদেবতা দুর্গাদেবীকে (দশভূজাদেবী) নিজ রাজধানীতে স্থাপন করিয়া রাজধানীর নাম দুর্গাপুর রাখেন। জাহাঙ্গীর বাদশাহ তাঁহার কার্যের জন্য পুরস্কৃত করিবার অভিপ্রায়ে তাঁহাকে ১০১৬ হিজরী সনে ৩৫০ শত নায়েবের শাসক ও পঞ্চহাজারী মনসবদারী প্রদান করিয়া তাঁহাকে বলবন্ত সিংহ উপাধি দেন। রাজা রঘুনাথ অনেক কীর্তি স্থাপন করিয়া গিয়াছেন। তন্মধ্যে ঢাকায় রঘুনাথ (রামসীতা) বিগ্রহ স্থাপন, ঠাটারী বাজার, ওয়ারী, আমলীগোলা ও কামরাঙ্গার চরে স্বত্ব স্থাপন, কাশীধামে গৃহ নির্মাণ তথা মাতৃকুণ্ড, পিতৃকুণ্ড স্থাপন, রাজধানীর অনতিদূরে মাধবপুর গ্রামে মঠ স্থাপন ও সফুর গ্রামে শিবস্থাপন বিশেষ উল্লেখযোগ্য। রঘুনাথের মাতা কমলাদেবী রাজধানীর অনতিদূরে সাগরদীঘি নামক এক প্রকাণ্ড দীর্ঘিকা খনন করান, অদ্যাপি তাহার চিহ্ন আছে।

রাজা রঘুনাথের পর তাঁহার জ্যেষ্ঠপুত্র রামনাথ রাজা হন। তিনি দিল্লীতে সনন্দ আনিতে গেলে জাহাঙ্গীর তাঁহার অপর ছয় ভ্রাতার নামেও অন্য ছয় পরগনার সনন্দ দিতে চাহেন। কিন্তু তিনি অস্বীকার করিয়া বলেন যে ভ্রাতারা আসিয়া সনন্দ লইবে। দেশে ফিরিয়া তিনি দেখিতে পান যে ভ্রাতৃগণ রামজীবন, রামকৃষ্ণ ও যাদবেন্দ্র এই তিন ওয়ারিশ রাখিয়া পরলোকগমন করিয়াছেন। তখন তিনি অত্যন্ত শোকাকুল হয়েন। নিজের পুত্র না থাকায় মৃত্যুর কয়েক বৎসর পূর্বে তিনি ভ্রাতুষ্পুত্র রামজীবনের হস্তে রাজ্যভার অর্পণ করেন ও যাদবেন্দ্রকে কয়েকটি তালুক দেন। অবশেষে এই তালুক হরিরাম ভাদুড়ী ওয়ারিশ সূত্রে প্রাপ্ত হয়েন। সুসঙ্গের জমিদারির অংশ উল্লেখ করিলে এই তালুকের মালিকগণের সম্মান বৃদ্ধি হইবে বিবেচনায় রাজা রাজসিংহের অনুমতি লইয়া ইঁহারা

দশশলা বন্দোবস্তের সময় এই তালুককে সুসঙ্গের দুই আনি ছয় অংশ বলিয়া লেখান। কিন্তু ইহা সুসঙ্গের জমিদারির অংশ নহে। ..... পৃষ্ঠায় দু' আনীর বংশলতা দেওয়া হইল।

রামজীবন শাহজাহানের রাজত্বের শেষ ভাগে সুসঙ্গের সিংহাসনের অধিকারী হয়েন। তিনি দিল্লীতে কর স্বরূপ আগর কাষ্ঠের পরিবর্তে নগদ রাজস্ব প্রদান করেন।[১]

রামজীবন হাতীখেদার কার্যে বিশেষ উন্নতি করেন ও অনেক পার্বত্য জন্তু বধ করিয়া রাজ্য নিরুপদ্রব করেন। ১৭০০ খ্রিস্টাব্দে অপুত্রক অবস্থায় তাঁহার মৃত্যু হইলে তাঁহার ভ্রাতুষ্পুত্র রামকৃষ্ণ রাজা হয়েন।

রামকৃষ্ণের পর তাঁহার জ্যেষ্ঠপুত্র রামসিংহ রাজা হয়েন। তিনি বিদ্রোহী হইলে মুর্শিদাবাদের নবাব তাঁহাকে বলপূর্বক ১৭৩৫ খ্রি অব্দে এক মুসলমান-কন্যার সহিত বিবাহ দেন ও তাঁহার নাম আবদুল রাখেন। কিন্তু রামসিংহের হিন্দু পত্নী নিজ পুত্র রণ সিংহকে রাজা করিয়া রাজ্য চালাইতে থাকেন। রাম সিংহের মুসলমান পত্নীর গর্ভজাত কন্যা তারা বিবির সহিত সিন্দুর-আটীয়া গ্রামের জনৈক মল্লিক উপাধিধারী মু সলমানের বিবাহ হয়।

রণ সিংহের পর অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে তাঁহার জ্যেষ্ঠপুত্র কিশোর সিংহ রাজা হন। কিশোর ও তাঁহার ভ্রাতা রাজ সিংহের উপর রাজস্ব অনাদায় হেতু ইস্টইণ্ডিয়া কোম্পানির ঢাকাস্থ কর্মচারিরা অত্যন্ত অত্যাচার করেন; এমন কি নাবালক রাজা ও তাঁহার ভাইকে ঢাকায় লইয়া যাইয়া তোপমুখে উড়াইয়া দিবার আদেশ দেন। কিন্তু রাজার বিশ্বস্ত ভৃত্য বাঞ্ছারাম কৌশলে তাঁহাদিগকে লইয়া ঢাকা হইতে সুসঙ্গে পলাইয়া আসেন। কিশোর সিংহ বাঞ্ছারামকে অনেক জায়গীর দিয়া পুরস্কৃত করেন।

কিশোর সিংহের অপুত্রক অবস্থায় মৃত্যুর পর রাজসিংহ সিংহাসনাধিরোহণ করেন (১৭৮৭ খ্রি অঃ)। রাজ সিংহ সুকবি ও ধার্মিক ছিলেন। তাঁহার রচিত 'ভারতী মঙ্গল', 'রাগমালা', 'সংক্ষিপ্ত মনসার পাঁচালী ও ঢাকা গমনের একটি খণ্ড কবিতা পাওয়া যায়। তিনি দিল্লীবাসী এক আলেখ্য বিক্রেতার নিকট হইতে রাগরাগিণীর একখানি অতি সুন্দর চিত্র ক্রয় করিয়া উহার বর্ণনামূলক 'রাগমালা' গ্রন্থ রচনা করেন। তিনি অনেক ব্রাহ্মণকে ব্রহ্মোত্তর প্রদান করেন। ১৮২০ খ্রিস্টাব্দে মণিপুর হইতে অনেক মণিপুরী আসিয়া সুসঙ্গে বাস করিতে থাকেন।

১৮৮২ খ্রিস্টাব্দে রাজা রাজ সিংহ পরলোক গমন করিলে তাঁহার পুত্র বিশ্বনাথ রাজা হয়েন। তিনি বলবান ও সাহসী পুরুষ ছিলেন। তাঁহার দুই ভ্রাতা গোপীনাথ ও জগন্নাথ কালেক্টারীতে নিজ নিজ নাম জারী করিয়া পৃথক ভাবে তহশীলাদি কার্য আরম্ভ করেন। এই দুই ভ্রাতার স্ত্রী বিধবা হইয়া সুসঙ্গের অংশ পৃথক করিয়া লইবার চেষ্টা করেন। জগন্নাথের স্ত্রী রানি ইন্দ্রমণি শ্রীকৃষ্ণ নামে এক দত্তক পুত্র গ্রহণ করেন। ১৮৩৭ খ্রি অব্দে বিশ্বনাথের সহিত লেকং দাওবাক্, সিজু, হেমকিং ও সিঞীজুরা নামক গারো মহাল লইয়া ইংরাজ গভর্নমেন্টের সহিত মোকর্দমা উপস্থিত হয়। গভর্নমেন্ট উক্ত স্থানগুলি তাঁহার জমিদারিভুক্ত বলিয়া স্বীকার করেন।

বিশ্বনাথের পর তাঁহার পুত্র রাজা প্রাণকৃষ্ণ রাজা হন। তিনি নিজের প্রখর বুদ্ধিবলে সরিকানী বিবাদ সত্ত্বেও রাজ্য রক্ষা করেন। রানি ইন্দ্রমণি দত্তক অসিদ্ধের মামলায় জয়লাভ করিয়া ১/৩ অংশ জমিদারি দখল করেন। গোপীনাথের বিধবা রানি হরসুন্দরী তাঁহার ১/৩ অংশ জমিদারি লইবার জন্য আদালতের সাহায্য নেন। কিন্তু রাজা প্রাণকৃষ্ণ এই মর্মে আপত্তি উত্থাপন করেন যে সুসঙ্গ পরিবারের কৌলিক প্রথা অনুযায়ী জ্যেষ্ঠ

পুত্রই একমাত্র উত্তরাধিকারী। তিনি ১২৭২ সনে রামকৃষ্ণ, কমলকৃষ্ণ, জগৎকৃষ্ণ ও শিবকৃষ্ণ নামক চারি পুত্র রাখিয়া পরলোক গমন করেন।

রাজা প্রাণকৃষ্ণের মৃত্যুর অব্যবহিত পরেই সুসঙ্গ রাজপরিবারের জ্যেষ্ঠপুত্রই যে একমাত্র উত্তরাধিকারী, এই প্রথা আদালতের বিচারে রদ হয়। তদনুসারে রানি হরসুন্দরীর দুই কন্যা সুসঙ্গ জমিদারি ১/৩ অংশের অধিকারিণী হইলেন এবং রাজকৃষ্ণাদি চারি ভ্রাতা বাকি সম্পত্তি তুল্যাংশে ভাগ করিয়া নেন। ১৮৬৯ খ্রিস্টাব্দে গভর্নমেন্ট ২২ আইন দ্বারা গারো পাহাড় দখল করিয়া নেন। রাজা রাজকৃষ্ণ মাত্র দেড় লক্ষ টাকা লইয়া গারো পাহাড়ের উপর অধিকার ত্যাগ করিতে বাধ্য হন। ১২৯৫ বঙ্গাব্দের ৪ঠা ফাল্গুন রাত্রি কালে তস্কর কর্তৃক দশভূজাদেবী অপহৃতা হন। ১২৯৮ সালের ১০ই বৈশাখ এক জঙ্গল মধ্যে দশভূজাদেবীকে আবার পাওয়া গেলে পুনরায় তাঁহাকে প্রতিষ্ঠা করা হয়। ১৮৭৭ খ্রিস্টাব্দে রাজকৃষ্ণ ব্যক্তিগতভাবে 'মহারাজ' উপাধি পান এবং ১৮৮৪ খ্রিস্টাব্দে বংশপরম্পরায় মহারাজ উপাধি প্রাপ্ত হন।

তিনি ১২৯৭ বঙ্গাব্দের পৌষ মাসে কুমুদচন্দ্র, নীরদচন্দ্র, নগেন্দ্রচন্দ্র ও দ্বিজেন্দ্রচন্দ্র নামে চারি পুত্র রাখিয়া পরলোক গমন করেন। জ্যেষ্ঠপুত্র কুমুদচন্দ্র মহারাজ উপাধি প্রাপ্ত হন। তৎপুত্র মহারাজ ভূপেন্দ্রচন্দ্র সিংহ বাহাদুর বর্তমান সুসঙ্গের রাজা বলিয়া পরিচিত। বিগত ১৩০৪ বঙ্গাব্দে প্রবল ভূমিকম্পে সুসঙ্গ-রাজবাটীর পূর্বতন রাজপ্রাসাদ সমূহ ও প্রাচীন কীর্তিগুলি নষ্ট হইয়া গিয়াছে। অধুনা সুসঙ্গ-রাজপরিবারের প্রায় সকলেই ইংরাজি শিক্ষিত হইয়া বিশ্ববিদ্যালয়ের উচ্চ উপাধি লাভে সমর্থ হইয়াছেন। (২৭৮ পৃষ্ঠায় বংশলতা দ্রষ্টব্য)।

## ভরদ্বাজ গোত্র সিদ্ধ শ্রোত্রিয় নাড়িয়াল গাঞি—অদ্বৈত প্রভুর বংশ পরিচয়

কনোজাগত তিথিমেধার পুত্র গৌতম হইতে অধস্তন ১৬শ পুরুষে আরু ওঝা নাড়িয়াল (৭৮ পৃষ্ঠায় পূর্ববংশ দ্রষ্টব্য)। আরু ওঝার পুত্র যদু পণ্ডিত, সুধাকর ও জটাধর। যদু-পণ্ডিতের পুত্র শ্রীপতি। শ্রীহট্টের লাউড়পতি সূর্যসিংহ শ্রীপতিকে আনাইয়া নবগ্রামে স্থাপন করেন। তৎপুত্র কুলপতি, তৎপুত্র ঈশান[২]। ঈশানের পুত্র বিভাকর, তৎপুত্র প্রভাকর। প্রভাকরের পুত্র সুপ্রসিদ্ধ নরসিংহ নাড়িয়াল। ঈশান নাগরের অদ্বৈত প্রকাশে লিখিত আছে--

যেই নরসিংহ নাড়িয়াল বলি খ্যাত। সিদ্ধ শ্রোত্রিয়াখ্য আরু ওঝার বংশজাত।।
যেই নরসিংহ যশ ঘোষ ত্রিভুবন। সর্বশাস্ত্রে সুপণ্ডিত অতি বিচক্ষণ।।
যাহার মন্ত্রণাবলে শ্রীগণেশ রাজা। গৌড়িয়া বাদশাহে মারি গৌড়ে হৈল রাজা।
যার কন্যা বিবাহে হয় কাপের উৎপত্তি। লাউর প্রদেশে হয় যাহার বসতি।।'

উপযুক্ত ব্যক্তি ভিন্ন তৎকালে কেহ সহজে রাজমন্ত্রী হইতে পারিতেন না। নর সিংহ যে একজন অসাধারণ ক্ষমতাশালী ব্যক্তি ছিলেন, তাহাতে সন্দেহ নাই। কেবল রাজকীয় বলিয়া নহে, সামাজিক ব্যাপারেও তাঁহার যথেষ্ট প্রতিপত্তি ছিল।

তৎকালে সামাজিক ব্রাহ্মণ সকলেই একযোগে আহার করিতেন, কোন ব্রাহ্মণের আসিতে বিলম্ব হইলে, অনুসন্ধান করিয়া না আসার কারণ অবগত হইয়া সকলে আহারে বসিতেন। এইরূপ এক সামাজিক ভোজে নর সিংহ নাড়িয়ালের আসিতে অধিক বিলম্ব

**ভরদ্বাজ গোত্র—উচ্ছরখি গাঞি—সুসঙ্গের রাজবংশ**

বিনায়ক উচ্ছরখি তৎপুত্র, পরীক্ষিৎ তৎপুত্র মধুসূদন মিশ্র, তৎপুত্র দক্ষ, তৎপুত্র বিলক্ষণ, তৎপুত্র বীর, তৎপুত্র পিপড়ওঝা, তৎপুত্র মনাইওঝা, তৎপুত্র কেশাইওঝা, তৎপুত্র সোমেশ্বর পাঠক (সুসঙ্গে বাস), তৎপুত্র রক্ষিত ও বুদ্ধিমন্ত খাঁ, বুদ্ধিমন্তের পুত্র কামাই হাজরা



## সুসঙ্গের ভাদুড়ী রাজবংশ*

মুকুন্দ ভাদুড়ী




* ১৬০ পৃষ্ঠায় এই বংশের সংক্ষিপ্ত বংশলতা দেওয়া হইয়াছে।

হওয়ায়, ব্রাহ্মণদিগের মধ্যে একজন কুলীন বলিলেন যে নর সিংহ নাড়িয়াল মধুই মৈত্র কি মিঞাই বাগচি নহেন যে তাঁহার জন্য অপেক্ষা করিতে হইবেক। এস, সকলে ভোজন করা যাউক। এই কথায় ব্রাহ্মণেরা আহারে বসিলেন। ইতিমধ্যে নর সিংহ নাড়িয়াল আসিয়া সমস্ত শুনিলেন। নর সিংহ আহার করিতে না গিয়া মনে মনে প্রতিজ্ঞা করিলেন যে, মধু মৈত্রের সহিত যেরূপেই হউক করণ করিব। এইরূপ চিন্তা করিয়া একখানি নৌকাতে শালগ্রাম, গাভী, তাঁহার পত্নী ও পুত্রকন্যা সমভিব্যাহারে আরোহণ করিয়া মধু মৈত্রের বাসভূমি গুড়নৈ গ্রামে মধু মৈত্রের ঘাটে গিয়া উপস্থিত হইলেন। মধু মৈত্র স্নান ও তর্পণাদি করিবার জন্য সেই ঘাটে উপস্থিত ছিলেন। নর সিংহ মধুকে জিজ্ঞাসা করিলেন যে, 'মহাশয়! মধু মৈত্রের বাড়ি কোন স্থানে? মধু বলিলেন, 'আমারই নাম মধু মৈত্র, আমার নিকট আপনার কি প্রয়োজন বলুন।' নর সিংহ নাড়িয়াল বলিলেন, 'আমি কন্যাদায়গ্রস্ত, আপনার সহিত করণ করিব, আমার এই কথা।' নৌকায় কন্যাকে অঙ্গুলি দ্বারা দেখাইয়া বলিলেন, 'এই কন্যা আপনাকে সম্প্রদান করিব।' মধু মৈত্র বলিলেন 'আপনি শ্রোত্রিয়, আপনার সহিত করণ করিয়া আপনার কন্যা গ্রহণে আমি অপারগ।' ইহা শুনিয়া নাড়িয়াল গভীর জলে মাঝিকে নৌকা লইয়া যাইতে আদেশ করিলেন। নৌকাবাহক নদীর মধ্যস্থলে নৌকা লইয়া গেল। তখন নর সিংহ মধুকে ডাকিয়া বলিলেন, 'আপনি যদি আমার সহিত করণ না করেন, তাহা হইলে এই নৌকায় শালগ্রাম, গাভী ও স্ত্রী, বালকবালিকা এবং আমি ব্রাহ্মণ সকলেই এই নৌকা ডুবাইয়া দিয়া প্রাণ ত্যাগ করিব।' এই বলিয়া নৌকা ডুবাইবার উপক্রম করিলেন। মধু মৈত্র তর্দ্দর্শনে বিবেচনা করিলেন, কুল গেলে মানুযের ক্ষতির কারণ নাই, সমাজে হীন হওয়া মাত্র; কিন্তু ধর্ম গেলে মনুষ্যের কিছুই থাকিল না, কুলের জন্য ব্রহ্মহত্যা, গোহত্যা, স্ত্রীহত্যা এবং শালগ্রাম-শিলা জলমগ্ন হইতেছে, অতএব কুলরক্ষায় প্রয়োজন নাই, ধর্মরক্ষা করাই শ্রেয়। এইরূপ চিন্তা করিয়া মধু নরসিংহ নাড়িয়ালকে বলিলেন, 'আমি তোমার সহিত করণ করিতেছি। তুমি নৌকা ঘাটে লইয়া আইস।' মধু মৈত্র নর সিংহ নাড়িয়ালের সহিত সেই ঘাটে করণ করিয়া তাঁহার কন্যা বিবাহ করিলেন।

বারেন্দ্র-কুল গ্রন্থে কোন এক স্থানে লেখা আছে—নরসিংহ নাড়িয়ালের পিতা মাতা তাঁহার শৈশব কালেই পরলোক গমন করেন। তিনি পাখা বিক্রয়ের দ্বারা জীবিকা নির্বাহ করিতেন। বয়ঃপ্রাপ্ত হইয়া তিনি নিজ বুদ্ধি বলে গৌড়ের রাজা গণেশের মন্ত্রিত্ব লাভ করিয়াছিলেন।

নরসিংহের পুত্র বিদ্যাধর, তৎপুত্র ছ'কড়ি, তৎপুত্র কুবেরাচার্য তর্কপঞ্চানন। কুবের আচার্য গঙ্গাতীরে আসিয়া বাস করেন। কুবের আচার্যের ঔরসে নাভা দেবীর গর্ভে প্রভু অদ্বৈতাচার্য জন্মগ্রহণ করেন। গৌড়ীয় বৈষ্ণব সমাজে শ্রীচৈতন্য দেব যেরূপ বিষ্ণুর অবতার, অদ্বৈত প্রভুও সেইরূপ শিবের অবতার বলিয়া পরিচিত।

যাঁহার আহ্বানে ভগবান শ্রীচৈতন্য মহাপ্রভু নদীয়ায় আবির্ভূত হইয়াছিলেন, শান্তিপুরের গোস্বামি প্রবর সেই অদ্বৈতাচার্য প্রভুর বিস্তৃত পরিচয় এই সামাজিক ইতিহাসে উপযুক্ত স্থানাভাব। তাঁহার বিস্তৃত পরিচয় দিতে হইলে, একখানি বৃহৎগ্রন্থ লিখিতে হয়। ঈশান নাগরের অদ্বৈত প্রকাশ, হরিচরণ দাসের অদ্বৈত মঙ্গল, বীরেশ্বর কৃত অদ্বৈত বিলাস ও দিগ সিংহের বাল্যলীলাসূত্র প্রভৃতি প্রাচীন গ্রন্থে অদ্বৈত প্রভুর বিস্তৃত জীবনী বিবৃত হইয়াছে। যে সকল প্রাচীন বৈষ্ণব গ্রন্থে মহাপ্রভু শ্রীচৈতন্যদেবের জীবনকথা বর্ণিত

হইয়াছে, সেই সকল গ্রন্থেই অদ্বৈত প্রভুর প্রসঙ্গ আছে। গৌড়ীয় বৈষ্ণব সমাজের শীর্ষ স্থানে অধিষ্ঠিত মহাপ্রভু শ্রীচৈতন্যদেবও নিত্যানন্দ প্রভুর পরই শ্রীল অদ্বৈত গোস্বামী পূজিত হইয়া আসিতেছেন। অদ্যাপি অদ্বৈত প্রভুর বংশধরগণ শান্তিপুর শিবালয়, ও উথলিগ্রামে প্রধানত বাস করিতেছেন। এখনও এই বংশের শাখা প্রশাখা ঢাকা, ময়মনসিংহ কোচবিহার, দিনাজপুর, জলপাইগুড়ি, রঙ্গপুর, বগুড়া, শ্রীহট্ট, ফরিদপুর প্রভৃতি স্থানে বাস করিতেছেন ও নামকীর্তন প্রচার দ্বারা অদ্বৈত প্রভুর নাম স্মরণীয় ও বরণীয় করিয়া রাখিয়াছেন। অদ্বৈত প্রভুর পৌত্র দোলগোবিন্দকে ঈশান নাগরের বংশধর শান্তিপুর হইতে শিবালয়ে আনিয়া স্থাপন করেন। তাঁহার অধস্তন ৫ম পুরুষে রত্নেশ্বর নাটোরের ব্রহ্মত্র পাইয়া ঢাকা জেলার মাণিকগঞ্জ মহকুমার অন্তর্গত উথলী গ্রামে আসিয়া বাস করেন। দোলগোবিন্দের বংশধরগণ মধ্যে এক শাখা শিবালয়ে থাকেন, এবং দুইভাগ উথলী আসেন, উথলী গ্রামেও উত্তর পাড়া ও দক্ষিণ পাড়ায় দুই দলে বিভক্ত হইয়া পড়েন। তাঁহাদের যত্নে উত্তর পাড়া, মধ্য পাড়া ও দক্ষিণ পাড়ায় শ্রীবিগ্রহ প্রতিষ্ঠিত হইয়াছে। রত্নেশ্বরের পৌত্র রামচন্দ্র হইতে মধ্যপাড়ার বড় আটানী ও লক্ষ্মীনারায়ণ হইতে মধ্যপাড়ার ছোট আটানী ঘর হইয়াছে। লক্ষ্মীনারায়ণের জ্যেষ্ঠ পুত্র নবকিশোর হইতে কাটোয়ার বড় প্রভু ও ছোট প্রভু ঘর বাহির হইয়াছে। উথলীতে শ্রীকৃষ্ণ মিশ্রের ধারায় বর্তমান ২৬ ঘর হইয়াছে। এই বংশের পঞ্চম দোলপর্ব পূর্ব বঙ্গে বিখ্যাত। উখলীর দোলমঞ্চ তিনটির প্রত্যেকটি সুবৃহৎ বটবৃক্ষের ন্যায় উচ্চ। এই পঞ্চম দোল উপলক্ষে দিবসত্রয় ব্যাপী মহামহোৎসব হইয়া থাকে। ২৮০ অদ্বৈতাচার্য প্রভুর বংশলতা প্রদত্ত হইল।

১. দিল্লীর বাদশাহ হইতে রাজা রামজীবন যে সকল পারসী সনদ প্রাপ্ত হইয়াছিলেন, তাহার একটি তর্জমা করিয়া এখানে দেওয়া গেল—
"জিসান, আলীসান রমেহেব শাহে সুজা। তারিখ ৭ই সাবান সন ১০৬২ হিজরী। মোঃ ২৪এ মাহ্ শহর এলাহী ১৬ জুলুস। জুবদতল্ আম্ আসান্ অল্ একবান্ রামজীবন জমিদার সুসঙ্গ। যে বিষয়ে তুমি উমেদার ছিলে তৎসম্বন্ধে জানিবে। তুমি সরকারী আদিষ্ট কার্যাদি সরবরাহ করিবার নিমিত্ত যে প্রস্তুত হইয়াছ, তাহা মহম্মদ বাদরের আরজী দ্বারা প্রকাশ পাইয়াছে। কড়ইবাড়ির জমিদারি কেদারের জিম্মায় ছিল। নানা কারণ বশত তাহার প্রতি বিরক্তি জন্মায়, তাহাকে ঐ জমিদারির কার্য হইতে বিচ্যুত করিয়া উহা তোমাকে দেওয়ার অনুমতি করা গেল। তোমার কর্তব্য যে তুমি অত্র সরকারের মঙ্গলাকাঙ্ক্ষী হইয়া আগর কাষ্ঠের সরবরাহ করিবা ও খাজানা আদায় কার্যে বিশেষ যত্ন করিয়া তাহা পঁহুছাইতে থাকিবে। যে সকল নানকর, রুসুম ও চৌধুরাই জমিদারি কেদার মজুমদারের তহুরূপে ছিল, তাহা সমস্ত তোমাকে অর্পণ করা গেল। তোমার উচ্চ সম্মানের জন্য পূর্ব মুনসেফের অতিরিক্ত একশত জোত ও ২৫ সোয়ার অতিরিক্ত দেওয়া গেল। তুমি মনোযোগ করিয়া কার্য করিলে বিশেষ লাভবান হইবে। এই জমিদারির কর রীতিমত আদায় করিবে। দিন দিন এইরূপ উৎকৃষ্ট কার্য করিলে তোমার কার্যকারিতা এ পক্ষের নিকট প্রকাশ হইবে।"

২. গৌড়ে ব্রাহ্মণ ও তদনুবর্তী সম্বন্ধনির্ণয়কার এই ঈশানের নাম ছাড়িয়া গিয়াছেন। ভারেঙ্গা ও চক চণ্ডীপুরের পুঁথিতে এই নাম পাওয়া গিয়াছে।




১ কুলশাস্ত্র দীপিকার মতে ২৮ কৃষ্ণ মিশ্রের পুত্র ২৯ দোলগোবিন্দ ও রঘুনাথ। দোলগোবিন্দের পুত্র ৩০ গোপীনাথ, তৎপুত্রে ৩০ জগদানন্দ, তৎসুত ৩২ প্রাণবল্লভ, তৎপুত্র ৩৩ রত্নেশ্বর, তৎপুত্র ৩৪ কৃষ্ণরাম। কৃষ্ণরামের বংশধর শ্রীযুক্ত প্রিয়নাথ গোস্বামী মহাশয় তাঁহার পরবর্তী বংশপরিচয় এইরূপ পাঠাইয়াছেন— কৃষ্ণরামের দুই পুত্র ৩৫ রামচন্দ্র ও লক্ষ্মীনারায়ণ। লক্ষ্মীনারায়ণর পুত্র ৩৬ নবকিশোর, দুলাল ও গোবিন্দচন্দ্র। গোবিন্দের ছয় পুত্র মধ্যে ২য় কৃষ্ণকুমার, কৃষ্ণকুমারের পুত্র ৩৮ ঈশান, তৎপুত্র ৩৯ বেণীমাধব, তৎপুত্র ৪০ প্রিয়নাথ গোস্বামী বি. এ.।

## রমেশচন্দ্র মজুমদার

ঐতিহাসিক রমেশচন্দ্র মজুমদারের লেখায় জানা যায়, হিন্দু যুগে ক্ষত্রিয় ও বৈশ্য জাতি সম্পর্কে কোন বিবরণ পাওয়া না গেলেও, ব্রাহ্মণদের প্রাধান্য ছিল প্রাচীনকাল থেকেই। গুপ্তযুগে বাংলার প্রায় সর্বত্রই ছিল ব্রাহ্মণদের বসবাস। "... তাম্রশাসন ও শিলালিপি হইতে দেখা যায় যে পরবর্তীকালে বিদেশ হইতে আগত বহু সংখ্যক ব্রাহ্মণ এদেশে স্থায়ীভাবে বাস করিয়াছেন, আবার এদেশ হইতেও বহুসংখ্যক ব্রাহ্মণ অন্য দেশে গিয়েছেন। কালক্রমে বাংলার ব্রাহ্মণগণ রাঢ়ীয়, বারেন্দ্র, বৈদিক, শাকদ্বীপী প্রভৃতি শ্রেণীতে বিভক্ত হইয়াছিলেন। রাজর্ষি অথবা ধনী লোক ব্রাহ্মণদিগকে ভূমি, কখনও বা সমস্ত গ্রাম দান করিয়া প্রতিষ্ঠা করিতেন। এই সমুদয় গ্রামের নাম হইতে ব্রাহ্মণের গাঁঞীর সৃষ্টি হয় এবং ইহা তাঁহাদের নামের শেষে উপাধিস্বরূপ ব্যবহৃত হয়। এই রূপে বন্দ্যঘটী, মুখটী, গাঙ্গুলি প্রভৃতি গ্রামের নাম বা গাঁঞী হইতে বন্দ্যোপাধ্যায়, মুখোপাধ্যায়, গঙ্গোপাধ্যায় প্রভৃতি সুপরিচিত উপাধির সৃষ্টি হইয়াছে। পুততুণ্ড, পিপলাই, ভট্টশালী, কুশারী, মাসচটক, বটব্যাল, ঘোষাল, মৈত্র, লাহিড়ী প্রভৃতি উপাধিও সম্ভবত এইরূপে উদ্ভুত হইয়াছে। হিন্দুযুগের অবসানের পূর্বেই যে বাংলায় ব্রাহ্মণদের মধ্যে পূর্বোক্ত শ্রেণীবিভাগ এবং গাঁঞী প্রথা প্রচলিত ছিল, তাহাতে কোন সন্দেহ নাই। ....

"রাঢ়ীয় ও বারেন্দ্র ব্রাহ্মণ সম্বন্ধে কুলজীর উক্তি সংক্ষেপত এই : 'গৌড়ের রাজা আদিশূর বৈদিক যজ্ঞ অনুষ্ঠান করিবার জন্য কান্যকুব্জ হইতে পাঁচজন সাগ্নিক ব্রাহ্মণ আনয়ন করেন, কারণ, বাংলার ব্রাহ্মণেরা বেদে অনভিজ্ঞ ছিলেন। এই পঞ্চব্রাহ্মণ স্ত্রী-পুত্রাদিসহ বাংলাদেশে বসবাস করেন এবং আদিশূর তাঁহাদের বাসের জন্য পাঁচখানি গ্রাম দান করেন। কালক্রমে এই পঞ্চ ব্রাহ্মণের সন্তানগণের মধ্যে বিরোধ উপস্থিত হইল, তাহার ফলে কতক রাঢ়দেশে, কতক বরেন্দ্রভূমে বাস করিতে লাগিলেন। পরে মহারাজা বল্লাল সেনের রাজ্যকালে বাসস্থানের নাম অনুসারে তাঁহারা রাঢ়ী এবং বারেন্দ্র নামে দুইটি নির্দিষ্ট শ্রেণীতে বিভক্ত হইলেন। কালক্রমে তাঁহাদের বংশধরেরা সংখ্যায় বৃদ্ধি পাইল। আদিশূরের পৌত্র ক্ষিতিশূরের সময় রাঢ়ীয় ব্রাহ্মণগণের মোট সংখ্যা হয় ঊনষাট। ক্ষিতিশূর তাঁহাদের বাসের জন্য ঊনষাটখানি গ্রাম দান করেন। এই গ্রামের নাম হইতেই রাঢ়ীয় ব্রাহ্মণদের গাঁঞীর উৎপত্তি হইয়াছে। রাজা ক্ষিতি শূরের পুত্র ধরাশূর এই সমুদয় ব্রাহ্মণদিগকে মুখ্য কুলীন, গৌণ কুলীন এবং শ্রোত্রিয় এই তিন শ্রেণীতে বিভক্ত করেন। বারেন্দ্র ব্রাহ্মণগণ মহারাজা বল্লাল সেনের সময় কুলীন, শ্রোত্রিয় ও কাপ এই তিনভাগে বিভক্ত হন। তাহাদের গাঁঞীর সংখ্যা একশত।"

রমেশচন্দ্র বলেছেন, বিভিন্ন কুলজী গ্রন্থে ওপরের বক্তব্য সম্পর্কে পরস্পর-বিরোধী উক্তি লক্ষ্য করা যায়। এই কুলগ্রন্থ যোড়শ শতকের আগে রচিত নয়। সে কারণে বাংলার ব্রাহ্মণদের ইতিহাস রচনায়ও অনির্ভরযোগ্য। মজুমদার লিখেছেন : "... কুলজীর মতে আদিশূর কর্তৃক পঞ্চব্রাহ্মণ আনয়নের পূর্বে বাংলায় মাত্র সাতশত ঘর ব্রাহ্মণ ছিলেন।

তাঁহাদের বংশধরেরা সপ্তশতী নামে খ্যাত ছিলেন এবং ব্রাহ্মণ সমাজে বিশেষ হীন বলিয়া বিবেচিত হইতেন। কালক্রমে সাতশতী ব্রাহ্মণ বাংলাদেশ হইতে বিলুপ্ত হইয়াছে। সুতরাং পরবর্তীকালে আগত বৈদিক প্রভৃতি কয়েকটি বিশিষ্ট শ্রেণীর অতি অল্পসংখ্যক ব্রাহ্মণ ব্যতীত, বাংলাদেশের প্রায় সকল ব্রাহ্মণই কান্যকুব্জ হইতে আগত পঞ্চব্রাহ্মণের সন্তান। এই উক্তি বা প্রচলিত মত বিশ্বাসের সম্পূর্ণ অযোগ্য। কান্যকুব্জ হইতে পাঁচজন বা ততোধিক ব্রাহ্মণ এদেশে আসিয়াছিলেন, ইহা অবিশ্বাস করিবার কোনও হেতু নাই। কারণ, তাম্রশাসন হইতে জানা যায় যে, মধ্যদেশ হইতে আগত বহু ব্রাহ্মণ এদেশে এবং ভারতের অন্যত্র স্থায়ীভাবে বসবাস করিয়াছেন। ইহারা বাংলাদেশে ব্রাহ্মণদের সহিত মিশিয়া গিয়াছেন। বাসস্থানের নাম অনুসারে রাঢ়ীয়, বারেন্দ্র প্রভৃতি বিভিন্ন ব্রাহ্মণ শ্রেণীর উদ্ভব হইয়াছে, ইহাও সঙ্গত ও স্বাভাবিক সিদ্ধান্ত বলিয়া মনে হয়। কৌলিন্য মর্যাদার উৎপত্তি ও প্রকৃতি সম্বন্ধে কুলগ্রন্থের বর্ণনাও অধিকাংশই কাল্পনিক এবং অতিরঞ্জিত। বাংলায় বৈদিক ব্রাহ্মণগণ সংখ্যায় অল্প হইলেও বিশেষ সম্মানভাজন। ইঁহারা দাক্ষিণাত্য ও পাশ্চাত্য এই দুই শ্রেণীতে বিভক্ত। রাঢ়ীয় ও বারেন্দ্র ব্রাহ্মণের ন্যায় ইহাদের কোন গাঁঞী বা কৌলিন্য প্রথা নাই।" —বৈদিক ব্রাহ্মণদের কুলজী গ্রন্থাদিতে তাদের আগমন সম্পর্কে পরস্পর বিরোধী মন্তব্য আছে। কারও মতে গৌড়ের রাজা শ্যামল বর্মা পাঁচজন সাগ্নিক ব্রাহ্মণকে এদেশে আনয়ন করেন। এবং তাদের গ্রাম দান করে প্রতিষ্ঠিত করেছিলেন। এরা পাশ্চাত্য নামে খ্যাত। অন্য কুলজী গ্রন্থে রাজার নাম শ্যামল বর্মা নয়, হরিবর্মা। দাক্ষিণাত্য বৈদিকরা বলেন, আর্যাবর্তে মুসলিম অধিকার সুপ্রতিষ্ঠিত হওয়ায় বেদাদি শাস্ত্র চর্চা হ্রাস পায়। দাক্ষিণাত্যে এমন বেদাদি শাস্ত্রচর্চা প্রবল ছিল। তখন বাংলার ব্রাহ্মণরা দাক্ষিণাত্যের ব্রাহ্মণদের সাদরে এদেশে নিয়ে আসেন।

রমেশচন্দ্র বাংলার ব্রাহ্মণদের আলোচনা প্রসঙ্গে শাকদ্বীপী ব্রাহ্মণ ও সারস্বত ব্রাহ্মণদের উল্লেখ করে বলেছেন : 'বাংলায় গ্রহ-বিপ্র নামে এক শ্রেণীর ব্রাহ্মণ আছেন। ইহারা শাকদ্বীপী ব্রাহ্মণ বলিয়াও পরিচিত। ইহাদের কুলপঞ্জিকায় উক্ত হইয়াছে যে, গৌড়ের রাজা শশাঙ্ক রোগাক্রান্ত হইয়া বৈদ্যগণের চিকিৎসায় সুফল না পাওয়ায় সরযু নদীর তীরবাসী জপ-যজ্ঞপরায়ণ দ্বাদশ জন ব্রাহ্মণকে আনাইয়া গ্রহযজ্ঞ অনুষ্ঠান করেন ও রোগমুক্ত হন। রাজার আদেশে ইঁহারা সপরিবারে গৌড় দেশে বাস করেন। ইঁহারা শাকদ্বীপবাসী মার্তণ্ডাদি আটজন মুনির বংশধর। গরুড় শাকদ্বীপ হইতে ইহাদের পূর্বপুরুষগণকে মধ্যদেশে আনয়ন করিয়াছিলেন।

'এতদ্ব্যতীত আরও কয়েকটি শ্রেণীর ব্রাহ্মণও সম্ভবত হিন্দুযুগে বাংলায় ছিলেন। কিন্তু তাঁহাদের সম্বন্ধে বিশ্বাসযোগ্য কোন বিবরণ পাওয়া যায় না। বল্লাল সেন তাঁহার গুরু অনিরুদ্ধ ভট্ট সম্বন্ধে যাহা লিখিয়াছেন, তাহাতে অনুমিত হয় যে, তিনি সারস্বত শ্রেণীর ব্রাহ্মণ ছিলেন। কুলজী অনুসারে অন্ধ্ররাজ শূদ্রক সরস্বতী নদীর তীর হইতে তাহাদিকে আনয়ন করেন। কুলজী গ্রন্থে ব্যাস পরাশর, কৌণ্ডিণ্য সপ্তশতী প্রভৃতি অন্য যে সমুদয় ব্রাহ্মণ শ্রেণীর উল্লেখ আছে, তাহার কোনটিই যে প্রাচীন হিন্দুযুগ বাংলায় বিদ্যমান ছিল, ইহার বিশ্বস্ত প্রমাণ এখনও পর্যন্তও পাওয়া যায় নাই।

(বাংলাদেশের ইতিহাস। প্রথম ভাগ—প্রাচীন যুগ—রমেশচন্দ্র মজুমদার। পৃঃ ১৯৫ ১৯৭)

## নীহাররঞ্জন রায়

"... পঞ্চম শতক হইতে আরম্ভ করিয়া বাংলাদেশে ব্রাহ্মণদের কিছু অভাব ছিল না, বেদাঙ্গচর্চাও যথেষ্টই ছিল; অষ্টম শতকের আগেই বাংলার সর্বত্র অসংখ্য বেদজ্ঞ ব্রাহ্মণের বসবাস হইয়াছিল। আর অষ্টম হইতে আরম্ভ করিয়া দ্বাদশ শতক পর্যন্ত ভারতের বিভিন্ন অঞ্চল হইতে অসংখ্য ব্রাহ্মণ যেমন বাংলায় আসিয়া বসবাস আরম্ভ করিয়াছিলেন, তেমনই বাংলার ব্রাহ্মণ-কায়স্থেরা বাংলার বাইরে গিয়াও বিচিত্র সম্মাননা লাভ করিয়াছিলেন। বঙ্গজ ব্রাহ্মণদের কোনও কাহিনী কুলশাস্ত্রগুলিতে নাই, অথচ (পূর্ব) বঙ্গেও অনেক ব্রাহ্মণ গিয়া বসবাস করিয়াছিলেন, এ সম্বন্ধে লিপিপ্রমাণ বিদ্যমান। রাঢ়ীয়, বারেন্দ্র এবং সম্ভবত বৈদিক ও গ্রহবিপ্র ব্রাহ্মণদের অস্তিত্বের খবর অন্যতর স্বতন্ত্র সাক্ষ্যপ্রমাণ হইতেও পাওয়া যায়। রাঢ়ীয় ও বারেন্দ্র একান্তই ভৌগোলিক...; বৈদিক ব্রাহ্মণদের অস্তিত্ব সম্বন্ধে আদিশূর-পূর্ব লিপি প্রমাণ বিদ্যমান; আর গ্রহবিপ্রেরা তো বাহির হইতে আগত শাকদ্বীপী ব্রাহ্মণ বলিয়াই মনে হয়। ইহাদের সম্পর্কে কুলজীর ব্যাখ্যা অপ্রাসঙ্গিক এবং অনৈতিহাসিক। ... আদিশূর কাহিনী এবং কৌলীন্য প্রথার সঙ্গে ব্রাহ্মণদের গাঁঞী বিভাগও অবিচ্ছেদ্যভাবে জড়িত। গাঁঞীর উদ্ভব গ্রাম হইতে; যে গ্রামে যে ব্রাহ্মণ বসতি স্থাপন করিতেন তিনি সেই গ্রামের নামানুযায়ী গাঁঞী পরিচয় গ্রহণ করিতেন। বন্দ্য, ভট্ট, চট্ট প্রভৃতি গ্রামের নামের সঙ্গে উপাধ্যায় বা আচার্য জড়িত হইয়া বন্দ্যোপাধ্যায়, ভট্টাচার্য, চট্টোপাধ্যায় প্রভৃতি পদবীর সৃষ্টি। বস্তুতঃ বন্দ্য, চট্ট ব্রাহ্মণদের এইসব গ্রামনামায় পরিচয় অষ্টম শতক-পূর্ব লিপিগুলিতে দেখা যাইতেছে। কাজেই এইসব গাঁঞী পর্যায়-পরিচয় স্বাভাবিক ভৌগোলিক কারণেই উদ্ভূত হইয়াছিল এবং তাহার সূচনা ষষ্ঠ-সপ্তম শতকেই দেখা গিয়াছিল - আদিশূরকাহিনী বা কৌলিন্য প্রথার সঙ্গে উহাকে যুক্ত করিবার কোন সঙ্গত কারণ নাই। ...

(বাঙালি হিন্দুর বর্ণভেদ—নীহাররঞ্জন রায়। পৃঃ ১৭-১৯)

## অতুল সুর

যদিও খ্রীষ্টপূর্ব যুগ থেকেই বাংলাদেশে ব্রাহ্মণ্য ধর্মের অনুপ্রবেশ ঘটেছিল, তবুও গুপ্তযুগের পূর্বে ব্রাহ্মণ্যধর্ম বাংলাদেশে বিশেষ প্রতিষ্ঠা লাভ করতে পারেনি। বস্তুত, গুপ্তযুগেই ভারতের বিভিন্ন অঞ্চল থেকে ব্রাহ্মণরা এসে বাংলাদেশে বসবাস শুরু করেছিল। সমসাময়িক তাম্রপট্টসমূহ থেকে আমরা জানতে পারি যে, এসময় বাংলার চিরস্থায়ী বসবাসের জন্য বহু ব্রাহ্মণকে ভূমিদান করা হয়েছিল এবং মন্দির নির্মাণ করাও হয়েছিল। এইসকল লিপি থেকে আমরা আরও জানতে পারি যে, এই সকল ব্রাহ্মণ বেদের বিভিন্ন শাখার অন্তর্ভুক্ত ছিল এবং বৈদিক যজ্ঞ ও ক্রিয়াকলাপাদি সম্পন্ন করা সম্বন্ধে তাদের বিশেষ পারদর্শিতা ছিল। সাধারণত এই সকল ব্রাহ্মণ 'শর্মা' ও 'স্বামিন' উপাধি ধারণ করত। ব্রাহ্মণদের মধ্যে 'গাঁই' প্রথারও প্রচলন ছিল। 'গাঁই' বলতে সেই গ্রামকে বোঝাতো যে গ্রামে এসে তারা প্রথম বসবাস শুরু করেছিল। এইসকল 'গাঁই'-এর নাম (যেমন ভট্ট, চট্ট, বন্দ্যো ইত্যাদি) পরবর্তীকালে উপাধি হিসাবে ব্যবহৃত হইয়াছিল।

...পাল রাজারা বৌদ্ধ ছিলেন, কিন্তু সেন রাজারা ছিলেন ব্রাহ্মণ ধর্মের স্তম্ভস্বরূপ। ব্রাহ্মণ্য ধর্মের পুনঃ প্রতিষ্ঠায় তাঁরা যথেষ্ট প্রয়াসী হয়েছিলেন। ব্রাহ্মণ্য ধর্মের অন্তর্ভুক্ত পূজা-

অর্চনাদি ও যাগযজ্ঞ সম্পাদনে তাঁরা ব্রতী হয়েছিলেন। এই সময়ের সমাজ ব্যবস্থায় ব্রাহ্মণদের প্রাধান্য পুনরায় ঘটে। তাঁরা স্মৃতিশাস্ত্রসমূহের অনুশাসন অনুযায়ী বিধান দিতে থাকেন এবং এই সকল বিধান সমাজকে ক্রমশ গ্রাস করতে থাকে। এই যুগেই রাঢ়ী ও বারেন্দ্র ছাড়া বৈদিক শাকদ্বীপী প্রভৃতি ব্রাহ্মণদের সঙ্গে আমাদের সাক্ষাৎ ঘটে। নানা শ্রেণীর ব্রাহ্মণের ছড়াছড়ি ঘটায় এই যুগে নতুন করে ব্রাহ্মণ্য সমাজ সংগঠিত হয় এবং কিংবদন্তী অনুযায়ী সেনরাজা বল্লাল সেন কৌলিন্য প্রথা প্রবর্তন করেন। ব্রাহ্মণদের মধ্যে গাঁই-এর প্রাধান্য এই যুগে পরিলক্ষিত হয় এবং বন্দ্যো, চট্ট, মুখটী, ঘোষাল, পূতিতুণ্ড, গাঙ্গুলি, কাঞ্জিলাল ও কুন্দলাল—এরা প্রধান বা 'মুখ্যকুলীন' হিসাবে পরিগণিত হয়। রাঢ়ী, গুড়, মাহিন্ত, কুলভী, চৌতখণ্ডি, পিপ্পলাই, গড়গড়ি, ঘণ্টাসরী, কেশরকোণা, দিমসাই, পরিহল হাড়, পিতমুণ্ডী ও দীর্ঘতি—এরা হয় গৌণ কুলীন। বাকি ব্রাহ্মণরা ক্ষত্রিয় শ্রেণীভুক্ত হয়। রাঢ়ীয়দের ৫৫টি গাঁই (কারোর মতে ৫২ বা ৫৯)। আর বারেন্দ্রদের ১০০টি গাঁই। কিন্তু কিংবদন্তী অনুযায়ী বল্লাল সেন কর্তৃক মাত্র পাঁচটি বারেন্দ্র গাঁই, যথা—লাহিড়ী, বাগচী, মৈত্র, সান্যাল ও ভাদুড়ি কুলীন বলে স্বীকৃত হয়। ক্ষত্রিয় ব্রাহ্মণরা তিন শ্রেণীতে বিভক্ত হয়, যথা সিদ্ধ শ্রোত্রিয়, সাধ্য শ্রোত্রিয় ও কাস্বক্ষত্রিয়।

এখানে পরবর্তীকালে রচিত কুলপঞ্জিকাসমূহে বিবৃত এক কাহিনীর উল্লেখ করা যেতে পারে। এই কাহিনী অনুযায়ী গৌড়ের রাজা আদিশূর একটি যজ্ঞ সম্পাদনা করবার সংকল্প করে কান্যকুব্জ থেকে পাঁচজন বেদজ্ঞ ব্রাহ্মণকে আনেন। বাংলাদেশে সাতশতী, বৈদিক প্রভৃতি শ্রেণী ছাড়া আর যত ব্রাহ্মণ বর্তমানে আছে, তারা সকলেই এই পঞ্চব্রাহ্মণের বংশধর। এই ব্রাহ্মণের সঙ্গে যে পাঁচজন ভৃত্য আসে বর্তমান বাংলার কুলীন কায়স্থগণ তাদের মধ্যে চারজনের বংশধর। কুলগ্রন্থসমূহে আদিশূরকে বল্লাল সেনের মাতামহ বলা হয়েছে। কিন্তু পণ্ডিত মহলে আদিশূর কর্তৃক এই পঞ্চব্রাহ্মণ আনয়নের কাহিনী ঐতিহাসিক সত্য বলে গ্রহণ করা হয়নি। তবে আদিশূর নামে বাংলাদেশে যে কোনও রাজা ছিলেন না, বা তিনি কোনও যজ্ঞ সম্পাদন করেননি বা তা অলীক বলে মনে করবার সপক্ষেও কোন প্রমাণ নেই। কিন্তু কুলপঞ্জিকাসমূহে আদিশূরের বংশাবলী ও রাজত্বকাল সম্বন্ধে বিভিন্ন গ্রন্থে বিভিন্ন ও পরস্পর বিরোধী মতও দেখতে পাওয়া যায়। তিনি যে যজ্ঞ সম্পাদন করেছিলেন বিভিন্ন কুলপঞ্জিকায় তার বিভিন্ন নাম এবং তিনি যে পঞ্চব্রাহ্মণ এনেছিলেন বিভিন্ন গ্রন্থে তাদের বিভিন্ন নাম দেখে ওই কাহিনীর যথার্থতা সম্বন্ধে সন্দেহ জাগে।

(বাংলা ও বাঙালির বিবর্তন—অতুল সুর। পৃঃ ৯২-৯৬)

## সতীন্দ্রমোহন চট্টোপাধ্যায়

... বরেন্দ্রভূমি যে ব্রাহ্মণেরা বাস করতেন তারা হয়ে রইলেন বারেন্দ্র-ব্রাহ্মণ, যারা রাঢ়ে বা রাঢ় থেকে বঙ্গে গেলেন তারা রইলেন রাঢ়ী। যাতায়াতের অসুবিধায় জন্য বারেন্দ্র ও রাঢ়ী ব্রাহ্মণদের মধ্যে বৈবাহিক ব্যাপার ও সামাজিক আদান-প্রদান এল কমে; এবং পরবর্তীকালে, ক্রমে বিশেষত ঘটকদের কারসাজিতে সারা বাংলার প্রধান দুটি ব্রাহ্মণ-সমাজ আত্মঘাতী ও অবাঞ্ছিত রেষারেষির জালে বদ্ধ হয়ে পড়লেন। নইলে বারেন্দ্র ও রাঢ়ী ব্রাহ্মণের মধ্যে সমাজগত কি পার্থক্য রয়েছে বা থাকতে পারে? ...

(বাংলার সামাজিক ইতিহাসের ভূমিকা—১১০০-১৯৯০ খ্রীঃ পৃঃ ৭৭)

# নির্ঘণ্ট